বঙ্গীয় শিক্ষাবিভাগ কর্ত্তৃক ৭ম ও ৮ম শ্রেণীর পাঠ্যপুস্তকরূপে অনুমোদিত
( ১৭. ১১. ১৯৩৮ তারিখের কলিকাতা গেজেট দ্রষ্টব্য )

# বিজ্ঞান-প্রবেশ

## প্রথম ভাগ

( সপ্তম ও অষ্টম শ্রেণীর পাঠ্য )

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাণিবিদ্যার প্রধান অধ্যাপক
**শ্রীহিমাদ্রিকুমার মুখোপাধ্যায়,**
এম. এস-সি. (কলিকাতা), ডি. এস-সি. (লণ্ডন), ডি. আই. সি. (লণ্ডন)
ও
কলিকাতা বিশ্ববিদ্যালয়ের রসায়নশাস্ত্রের 'পালিত' অধ্যাপক
**শ্রীপ্রফুল্লচন্দ্র মিত্র,**
এম. এ. (কলিকাতা), পি-এচ. ডি. (বার্লিন), এফ. এন. আই.
প্রণীত

**বাণীমন্দির**
১৪, কলেজ স্কোয়ার, কলিকাতা।

 [ মূল্য বার আনা

# নিবেদন

উচ্চ ইংরেজী বিদ্যালয়সমূহের সপ্তম ও অষ্টম শ্রেণীর উপযোগী করিয়া বর্ত্তমান গ্রন্থখানি লিখিত হইয়াছে।

বঙ্গীয় শিক্ষাবিভাগ পদার্থবিদ্যা, রসায়নবিদ্যা, জ্যোতির্ব্বিদ্যা ও ভূতত্ত্ব এই কয়টি বিষয় সপ্তম ও অষ্টম শ্রেণীর পাঠ্য বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। তদনুযায়ী এই কয়টি বিষয় বিজ্ঞান-প্রবেশ প্রথম ভাগে আলোচিত হইয়াছে।

এই পৃথিবী জড় ও জীবজগতের সমন্বয়ে গঠিত। তাই প্রাকৃত বিজ্ঞানকে জড়বিজ্ঞান ও জীববিজ্ঞান এই দুইভাগে বিভাগ করা হইয়াছে।

পদার্থবিদ্যা জড়বিজ্ঞানের মূলে। জড়ের প্রকৃতি ও ধর্ম্ম, জড়ের উপর শক্তির ক্রিয়া ও প্রতিক্রিয়া, শক্তির নানাপ্রকার রূপান্তর— এই সমস্তই পদার্থবিদ্যার আলোচ্য বিষয়। তাই, পদার্থবিদ্যাই আমরা জড়বিজ্ঞানে সর্ব্বপ্রথম আলোচনা করিয়াছি।

পদার্থের বাহ্য গুণ ও ধর্ম্মের আলোচনা শেষ হইলেই তাহার উপাদান, গঠন-বৈচিত্র্য, প্রস্তুতকরণ-প্রণালী, ব্যবহার প্রভৃতি জানিতে আমাদের আগ্রহ হয়। এইজন্য পদার্থবিদ্যার পরই রসায়নবিদ্যার স্থান।

জড়বিজ্ঞানের অন্যতম বিস্ময় আকাশমণ্ডল। সূর্য্যের তীব্র জ্যোতিঃ, চন্দ্রের স্নিগ্ধ কিরণ, তারকার ন্যায় ক্ষুদ্র ক্ষুদ্র আলোককণা শিশুমনকে অভিভূত করিয়া দেয়। সূর্য্যচন্দ্রনক্ষত্রশোভিত বিশাল আকাশমণ্ডল শিশুর অনুসন্ধিৎসা জাগ্রত করিয়া তোলে। একারণ বিষয়বিন্যাসের

বৈজ্ঞানিক রীতি অনুসরণ করিতে যাইয়া আমরা জ্যোতির্ব্বিদ্যাকে তৃতীয় স্থান দিয়াছি।

সৌরজগতের অন্যতম গ্রহ পৃথিবী। আমাদের আশ্রয়দাত্রী এই পৃথিবীর গঠনবৈচিত্র্য শিশুমনকে অনুসন্ধিৎসু করিয়া তোলে। তাই, ভূতত্ত্বকে আমরা জড়বিজ্ঞানে চতুর্থ স্থান দিয়াছি।

আশা করি, এই প্রণালীতে শিক্ষাদান করিলে পঠন এবং পাঠন উভয় বিষয়েই সুবিধা হইবে।

শিক্ষার্থিগণকে কলেজে অধ্যয়ন কালে বিজ্ঞান আলোচনা ইংরেজীতে করিতে হইবে। অধিকন্তু ম্যাট্রিকুলেশন পরীক্ষার প্রশ্নাবলী ইংরেজীতেই প্রদত্ত হইবে। এই জন্য আমরা প্রশ্নাবলীতে ইংরেজী ভাষাই প্রয়োগ করিয়াছি। পুস্তকমধ্যে বৈজ্ঞানিক বাংলা শব্দ-সমূহের ইংরেজী প্রতিশব্দ দেওয়া আছে; সুতরাং ছাত্র-ছাত্রীগণের কোনও রূপ অসুবিধা হইবে না।

বিজ্ঞান কলেজ,
কলিকাতা বিশ্ববিদ্যালয়
১৫ই নভেম্বর, ১৯৩৮

শ্রীহিমাদ্রিকুমার মুখোপাধ্যায়
শ্রীপ্রফুল্লচন্দ্র মিত্র

# সূচীপত্র

## জড়-বিজ্ঞান



## পদার্থ-বিদ্যা

## রসায়ন-বিদ্যা

## জ্যোতির্ব্বিদ্যা

বিষয়

## ভূতত্ত্ব

# জড়-বিজ্ঞান

## উপক্রমণিকা

**বিজ্ঞানের উৎপত্তি**—আপন বুদ্ধি ও বিবেচনা বলে মানব প্রাণিজগতে শ্রেষ্ঠত্ব লাভ করিয়াছে। সে হিংস্র জন্তুকে বশে



ভারবাহী জন্তু



পর্ব্বতারোহণ

আনিয়াছে। বনের হাতী, ঘোড়া, উট ও গাধাকে মোট বহাইয়াছে।



গুহামানব



কৃষিকর্ম্ম

অত্যুচ্চ পর্ব্বত আরোহণ করিয়াছে। বেগবতী নদী ও উত্তাল

১—১

তরঙ্গসঙ্কুল সমুদ্র পার হইয়াছে। দৈহিক শক্তিতে শ্রেষ্ঠত্ব লাভ না করিলেও বুদ্ধিবলে সে সকল সংগ্রামে জয়ী হইয়াছে। এই বুদ্ধি ও বিচারশক্তিই হইল বিজ্ঞানের ভিত্তি।



রন্ধন



গোপালন

আদিম মানব পর্ব্বতগুহায় বাস করিত। তাহারা অস্ত্রের ব্যবহার জানিত না। কৃষি, রন্ধন, বা পশুপালন কিছুই বুঝিত না। কিন্তু



ধনু-নির্ম্মাণ



কাঠ ঘষিয়া আগুন জ্বালান

এভাবে তাহারা থাকিতে চাহিল না। বাহিরের সহিত সংগ্রামে তাহারা গাছের ডাল বাঁকাইয়া ধনু তৈয়ার করিল। কাঠ ঘষিয়া আগুন জ্বালিল। পাথর ঘষিয়া অস্ত্রশস্ত্র নির্ম্মাণ করিল। ক্রমে

সমাজবন্ধনে আসিয়া, কৃষি ও অন্যান্য ক্রিয়াকলাপের মধ্য দিয়া সভ্যতার উন্নতি পথে অগ্রসর হইতে তাহাদের বহুহাজার বৎসর পার হইল। ঊনবিংশ শতাব্দীর শেষভাগে ও বিংশ শতাব্দীর প্রারম্ভে মানব সভ্যতার চরমোন্নতি লাভ করিয়াছে। কিন্তু বিজ্ঞানের আরম্ভ হইল সেই দিন, যেদিন আদিম মানব আগুন জ্বালিতে শিখিল, বা পাথর হইতে অস্ত্রশস্ত্র তৈয়ার করিল।



অস্ত্র-নির্ম্মাণ

বিজ্ঞান কোন সংস্কারাবদ্ধ নহে। প্রাকৃতিক নিয়মাবলীর সন্ধানই বিজ্ঞানের ধারা। পর্য্যবেক্ষণ, পর্য্যালোচনা এবং সত্যের অনুসন্ধানই বিজ্ঞানের মূলমন্ত্র।

**জড় ও জীব**—অচেতন পদার্থ মাত্রই জড়। যাহার ভার আছে, যাহা স্থান অধিকার করে, যাহার অস্তিত্ব আমরা চক্ষুকর্ণাদির দ্বারা অনুভব করিতে পারি, তাহাকেই জড় পদার্থ বলে। জীবের জন্ম আছে, বুদ্ধিশক্তি আছে, মৃত্যু আছে, অধিকাংশের চলচ্ছক্তি আছে, কিন্তু জড়পদার্থের এরূপ কোনও গুণ নাই। বস্তুতঃ, জড়-শব্দের অর্থ হইতে এই গুণাবলীর একান্ত অভাবই সূচিত হয়।

**চেতন ও অচেতন পদার্থের সম্বন্ধ**—প্রাণীর বা উদ্ভিদের দেহ অচেতন জড়পদার্থ দ্বারা গঠিত। জীবের মৃত্যু ঘটিলে, অর্থাৎ তাহার চেতনা বা প্রাণশক্তি অন্তর্দ্ধান করিলে, যাহা পড়িয়া থাকে তাহা অচেতন বা জড় পদার্থ মাত্র। জড়জগতের জল, বায়ু, মাটি হইতে উপাদান সংগ্রহ করিয়া জীবগণ আপন আপন দেহ বৃদ্ধি করে।

**জড় জগতের পঞ্চভূত উপাদান**—প্রাচীনেরা বলিতেন যে ক্ষিতি, অপ, তেজঃ, মরুৎ, ব্যোম—এই পঞ্চভূত দ্বারা জড়জগৎ গঠিত। ইহার অর্থ এই বুঝিতে হইবে যে জগতের পঞ্চ উপাদান—মাটির ন্যায় কঠিন পদার্থ, জলের ন্যায় তরল পদার্থ, মরুতের ন্যায় বায়বীয় পদার্থ, তেজস্ বা শক্তিপুঞ্জ এবং সর্ব্বশেষে অনন্ত মহাকাশ বা মহাশূন্য। পদার্থ-বিদ্যায় দেখা যায় যে সত্যই পদার্থের কঠিন, তরল ও বায়বীয় এই তিন রূপ, এবং এই ত্রিমূর্ত্তি পদার্থ ও মহাশূন্য কিরূপ শব্দ, আলোক প্রভৃতি নানাশক্তির বাহনরূপে কার্য্য করিতেছে।

**পদার্থ-বিদ্যা** ( Physics )—মানবের নিত্য নৈমিত্তিক জীবনে পদার্থবিদ্যার স্থান খুবই উচ্চে। পদার্থবিদ্যার চর্চ্চা না করিলে বৈদ্যুতিক আলো ও পাখা, বৈদ্যুতিক চুল্লী, গ্রামোফোন, রেডিও প্রভৃতি কোন দিন আসিত না। মোটর চলিত না, আকাশে বিমানপোত উড়িত না।



নিউটন

ভারতবর্ষে পদার্থবিদ্যার মূলতত্ত্ব পরমাণুবাদের প্রবর্ত্তক হিসাবে কণাদের নাম পাওয়া যায়। খৃষ্টের জন্মের আড়াই শত বৎসর পূর্ব্বে আর্কিমিডিস্ ( Archimedes ) ভাসমান ও মজ্জমান পদার্থের রীতি নির্ণয় করেন। সপ্তদশ শতাব্দীতে গ্যালিলিও দোলক-নীতি আবিষ্কার করিলেন। ইহা হইতে হায়গেনস্ ( Huygens ) ঘড়ি আবিষ্কার করেন। আবহাওয়ার প্রকৃতি এবং পর্ব্বতের উচ্চতা নিরূপণে ব্যারোমিটারের উদ্ভাবন করেন টরিসেলি ( Torricelli )। নিউটন ( Newton ) প্রিজ্‌ম দ্বারা সূর্য্যরশ্মির

বিশ্লেষণ এবং রামধনু ও অন্যান্য বিষয়ের তথ্য নির্দ্ধারণ করেন। অষ্টাদশ শতাব্দীতে জেমস্ ওয়াটের ( James Watt ) প্রতিভা বলে ষ্টীম এঞ্জিনের আবিষ্কার হয়। উনবিংশ শতাব্দীতে পদার্থবিদ্যার আরও দ্রুত প্রসার ঘটিল। ইটালিতে ভল্টা ( Volta ) তড়িৎ-প্রবাহ উদ্ভাবন ও উৎপন্ন করিলেন। তড়িতের সহিত চুম্বকের সম্বন্ধ নির্ণয় করিলেন আম্পিয়ার ( Ampere )। ফ্যারাডে ( Faraday ) তড়িতের অনেক নূতন নূতন রহস্য উদ্ঘাটন করিলেন। একবার ফ্যারাডে বহু সম্ভ্রান্ত ব্যক্তির সম্মুখে পরীক্ষা করিয়া দেখাইলেন যে, একটি তারের কুণ্ডলীর নিকট একটি চুম্বক আনিলে কুণ্ডলীর মধ্যে তড়িৎ-প্রবাহ বহিয়া যায়। একজন মহিলা ইহাতে ফ্যারাডেকে জিজ্ঞাসা করিলেন —"পরীক্ষাটি ত বেশ সুন্দর হইল, কিন্তু ইহার উপকারিতা কি?" ফ্যারাডে বলিলেন—"ঠিক জানি না, কিন্তু আপনারা ক্ষুদ্র শিশুকে পালন করেন কেন? কারণ, হয়ত সে বড় হইয়া সমাজের মঙ্গল করিতে পারিবে।" সেইসভায় প্রধান মন্ত্রী গ্ল্যাডষ্টোন উপস্থিত ছিলেন। তিনি ফ্যারাডের সহিত মহিলাটির কথোপকথনের কথা জানিতেন না। কিয়ৎক্ষণ পরে তিনিও ফ্যারাডেকে ঐ পরীক্ষার উপকারিতার কথা জিজ্ঞাসা করিলে ফ্যারাডে বলিলেন যে "হয়ত শীঘ্রই এমন দিন আসিবে যখন ইহা হইতে আপনি অনেক কর আদায় করিতে



ফ্যারাডে

পারিবেন।" সে দিন আসিতে বিলম্ব হয় নাই। এই পরীক্ষার ফলে ডাইনামো চালাইয়া প্রচুর তড়িৎ-প্রবাহের সৃষ্টি হইতেছে। আশু উপকারিতা না জানিলেই যদি বৈজ্ঞানিক তথ্যের কোন মূল্য না থাকে, তাহা হইলে জগতে কোনও বড় বৈজ্ঞানিক তথ্যেরই আবিষ্কারের সময় মূল্য নির্দ্ধারণ শক্ত। বৈজ্ঞানিকগণ সর্ব্বদাই নূতন নূতন আবিষ্কারের জন্য যত্নবান হন। কে বলিতে পারে কোন্ আবিষ্কার কোন্ দিন জগতের প্রভূত উপকারে আসিবে?

লর্ড কেল্‌ভিন (Lord Kelvin) ও ম্যাক্সওয়েলের (Maxwell) কল্পিত ইথার-তরঙ্গের অস্তিত্ব অধ্যাপক হার্জ (Hertz) পরীক্ষার দ্বারা প্রমাণিত করেন। সুপ্রসিদ্ধ জার্ম্মান বৈজ্ঞানিক রন্‌ট্‌জেন (Rontgen) এক নূতন রশ্মির অস্তিত্বের আবিষ্কার করিলেন। তাহাতে চিকিৎসা-শাস্ত্রে বিশেষতঃ অস্ত্রোপচারে প্রভূত উপকার কেন নূতন যুগের সৃষ্টি হইয়াছে। আমেরিকার বৈজ্ঞানিক আলভা এডিসন (Alva Edison) কর্ত্তৃক আবিষ্কৃত গ্রামোফোন ও ইলেক্‌ট্রিক বাল্‌ব দ্বারা মানবের অনেক উপকার হইয়াছে। ইতালীর বৈজ্ঞানিক মার্কনি (Marconi) বেতার দ্বারা পৃথিবীর এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত সংবাদ প্রেরণের ব্যবস্থা করিয়াছেন।

**রসায়ন-বিদ্যা** (Chemistry)—ইহা একটি অতি পুরাতন শাস্ত্র। ইহার নানা প্রাচীন তত্ত্বের কতক অধুনা লুপ্ত হইয়াছে। প্রাচীন মিশরের মামীতত্ত্ব এখন আর জানা নাই।

ভারতের প্রাচীন রাসায়নিকের মধ্যে নাগার্জ্জুনের নাম প্রধান। অষ্টাদশ শতাব্দীর শেষভাগে ফরাসী বৈজ্ঞানিক ল্যাভয়সিয়র (Lavoisier) আধুনিক রসায়নের ভিত্তি স্থাপন করেন। তিনিই দহন-তত্ত্ব আবিষ্কার করিয়া বায়ুর উপাদান নির্ণয় করেন। প্রিষ্টলি

(Priestley) অক্সিজেন গ্যাস আবিষ্কার করেন। ক্যাভেণ্ডিশ (Cavendish) জল যে যৌগিক পদার্থ ও তাহার উপাদান যে হাইড্রোজেন ও অক্সিজেন তাহা আবিষ্কার করেন। সীলে (Scheele) ক্লোরিণ গ্যাস আবিষ্কার করেন। ইহা নানা বিষয়ে ব্যবহৃত হয়। ক্লোরিণ দ্বারা ক্লোরোফর্ম প্রস্তুত হইয়া অস্ত্রোপচারে রোগীর যন্ত্রণা নিবারণ করিতে সমর্থ হইয়াছে। পার্কিন (Perkin) আলকাতরা হইতে নানা সুন্দর রং প্রস্তুত করেন। জার্ম্মান বৈজ্ঞানিক বায়ার (Baeyer) সস্তায় কৃত্রিম নীল প্রস্তুত করিয়া নীলের চাষ উঠাইলেন। ডেভি (Davy) রসায়নে তড়িৎ-শক্তি ব্যবহারের প্রচলন করিলেন। তাহার ফলে সস্তায় এলুমিনিয়ম ধাতু প্রস্তুত হইল; ইলেকৃট্রোপ্লেটিং বা তাড়িতরঞ্জন (গিল্টি) হইতে লাগিল। নোবেল (Nobel) বিস্ফোরক বাহির করিয়া বড় বড় পাহাড় প্রভৃতি বিচূর্ণ করিবার ব্যবস্থা করিলেন। বিংশ শতাব্দীতে মাদাম কুরী (Madam Curie) রেডিয়ম আবিষ্কার করেন। ইহাতে দুরারোগ্য ক্যানসার রোগ ও নানাবিধ জটিল রোগের উপশম হইতেছে। রসায়ন বিদ্যার সাহায্যে কৃত্রিম হাড়, চামড়া, হস্তিদন্ত, রেশম প্রস্তুত হইয়াছে। ইহার ক্রমোন্নতিতে মানবের প্রভূত উপকার হইয়াছে এবং আরও কত উপকার হইবে তাহা নির্ণয় করা কঠিন।



ল্যাভয়সিয়র

**জ্যোতির্ব্বিদ্যা** ( Astronomy )—জীবের বসতি পৃথিবী নামক এক ক্ষুদ্র জড়পিণ্ডের উপরের স্তরে মাত্র। ভূমি ছাড়িয়া বায়ুমণ্ডলে কিছু দূর উর্দ্ধে উঠিলেই জীবজগতের শেষ। আবার ভূগর্ভে কিয়দ্দূর নামিলেই প্রাণী বা উদ্ভিদের চিহ্নমাত্র পাইবে না। জীবজগতের অস্তিত্ব এই সঙ্কীর্ণ প্রদেশটুকুতে। জড়জগৎ কিন্তু বিশাল, অন্তহীন। অনন্ত মহাকাশে ক্ষুদ্র বৃহৎ কত কোটি জড়পিণ্ড যে ভাসিতেছে, তাহার সংখ্যা কেন, কল্পনা করাও দুরূহ। এই সমস্ত বিমানচারী গ্রহ-উপগ্রহ নক্ষত্র-নীহারিকার সংবাদ আমরা কিছু কিছু পাইয়া থাকি জ্যোতির্ব্বিদ্যার আলোচনা করিয়া। ইউরোপের বহু পূর্ব্বে প্রাচীন ভারতে এই বিজ্ঞানের চর্চ্চা ছিল। আর্য্যভট্ট, ভাস্করাচার্য্য ও ব্রহ্মগুপ্তের নাম এই বিষয়ে উল্লেখযোগ্য।

গ্রীক জ্যোতির্ব্বিদ টলেমির ( Ptolemy ) মতে পৃথিবী সৌর-জগতের কেন্দ্র, অর্থাৎ সূর্য্য ও গ্রহগণ পৃথিবীকে প্রদক্ষিণ করিয়া থাকে। এই মতই ষোড়শ শতাব্দী পর্য্যন্ত প্রচলিত ছিল। ষোড়শ শতাব্দীতে জার্ম্মান পণ্ডিত কোপার্নিকাস্ ( Copernicus ) সিদ্ধান্ত করিলেন যে সূর্য্যই সৌরজগতের কেন্দ্র। আজ পর্য্যন্ত সেই মতই চলিতেছে।

**ভূতত্ত্ব** ( Geology )—বসুন্ধরার জীবন-বৃত্তান্ত অর্থাৎ সূর্য্যের দেহ হইতে বিচ্ছিন্ন জ্বলন্ত বাষ্পময় জড়পিণ্ড কিরূপে ধীরে ধীরে পর্ব্বত-কন্দর নদ-নদী সাগর সমতট শোভিত বর্ত্তমান ভূমণ্ডলে পরিণত হইয়াছে তাহা আমরা জানিতে পারি ল্যাপলাস ( Laplace ), জিন্স্ ( Jeans ) প্রভৃতি বৈজ্ঞানিকদের পরিকল্পনা হইতে। ভূতত্ত্ব হইতে আমরা জানিতে পারি ভূমিকম্প হয় কেন, জ্বালামুখী পর্ব্বত অগ্নি উদ্গীরণ করে কেন। যে স্থান আজ সমুদ্রের অতল গর্ভে তাহা চিরকাল তথায় ছিল না। যে স্থানে আজ বিশাল পর্ব্বত সে স্থানে অতীতে সমুদ্র গর্ভ

ছিল। দ্বীপের উৎপত্তি, জীবাশ্ম, আদিমযুগে জীবের অস্তিত্ব, অধুনালুপ্ত অতিকায় জীব ও বিশাল সরীসৃপের অস্তিত্ব, কেরোসিন তৈল, পেট্রোলিয়ম, পাথুরিয়া কয়লা, খনিজ ধাতু প্রভৃতির তথ্য ভূতত্ত্ব হইতে জানিতে পারা যায়।

নব নব গবেষণার দ্বারা জগতের কত জটিল রহস্যের সমাধান হইবে। দেশের ও দশের আর্থিক উন্নতি, সুখ সুবিধা, সকলই বিজ্ঞানের উন্নতির উপর নির্ভর করে।

**মানব ও জড়-বিজ্ঞান**—জড়জগতের বায়ু শ্বাসরূপে গ্রহণ করিয়া আমরা জীবনধারণ করি। তাহার জল পান করিয়া, তাহার মাটি হইতে প্রত্যক্ষ বা পরোক্ষ ভাবে খাদ্য সংগ্রহ করিয়া দেহের পুষ্টিসাধন করি। এই জল, বায়ু ও মাটি না থাকিলে আমরাও থাকিতাম না। যে জড়পদার্থের সহিত আমাদের এমন নিকট সম্বন্ধ তাহার উপাদান, প্রকৃতি ও স্বরূপ, তাহার উপর বিভিন্ন শক্তিসমূহের ক্রিয়া ও প্রতিক্রিয়া, নিশ্চয়ই আমাদের জ্ঞাতব্য বিষয়।

**মাপ ও মাপকাঠি**—কোন কিছুর পরিমাণ জানাইতে হইলে, উহা একটা নির্দ্দিষ্ট মাপকাঠি বা "একক"-এর কতগুণ বড় তাহাই বলিতে হয়। সরল রেখার পরিমাণ বা দৈর্ঘ্য আমরা কিরূপে নির্দ্দেশ করি? মাপকাঠি দিয়া। হাত বা অঙ্গুলি আমাদের দেশে সাধারণ মাপকাঠি।

**ইঞ্চি, ফুট, গজ ও মাইল**—ইংলণ্ডের রাজকোষে একটি ধাতুদণ্ড রক্ষিত আছে, তাহার দৈর্ঘ্যের নাম দেওয়া হইয়াছে এক ইয়ার্ড ( yard ) বা গজ। ইহারই তৃতীয়াংশ ফুট, ও ফুটের দ্বাদশাংশ ইঞ্চি। এক গজের ১৭৬০ গুণ হইল এক মাইল। তাহা হইলে ইংলণ্ডে দৈর্ঘ্য-মাপের একক হইল এক ইয়ার্ড ( yard )। যত বড় জিনিষের

মাপ করিতে হইবে এককও তত বড় হওয়া চাই, নহিলে হিসাব করা দুরূহ হইয়া উঠে। ক্ষুদ্র রেখার মাপকাঠি ইঞ্চি, অপেক্ষাকৃত বড় রেখার গজ ও সুদীর্ঘ রেখার যথা রেলপথ ইত্যাদির, মাইল। আমাদের বসুন্ধরার উপরের রেখার মাপ লওয়ার কাজে ইহা অপেক্ষা বড় এককের প্রয়োজন নাই।

**আলোক বৎসর**—যখন পৃথিবী হইতে গ্রহনক্ষত্রাদির দূরত্ব নির্দ্দেশ করিতে হয়, তখন মাপকাঠিও তদ্রূপ বিশাল আবশ্যক। এই মাপকাঠির নাম **আলোক বৎসর**, অর্থাৎ এক বৎসরে আলোক যতদূর চলে ততদূর। আলোক প্রতি সেকেণ্ডে ১৮৬,০০০ মাইল চলে; সহজ হিসাব করিলেই পাইবে পূর্ণ এক বৎসরে কত কোটি মাইল যায়। জ্যোতিষের এই মাপকাঠি অনুসারে কেনোপস নক্ষত্র পৃথিবী হইতে সাড়ে চার আলোক বৎসর দূর, সূর্য্য মিনিট আষ্টেক দূর, আর চন্দ্র ত ঘরের কাছে অর্থাৎ দেড় সেকেণ্ডেরও কম।

**দশমিক পন্থায় মাপ**—বৈজ্ঞানিক ব্যাপারে দৈর্ঘ্যের মাপ সাধারণতঃ লওয়া হয় দশমিক পন্থায়, মিটারকে (m) একক ধরিয়া। মিটারের শতভাগের এক ভাগকে সেণ্টিমিটার (cm) ও সহস্রভাগের এক ভাগকে মিলিমিটার (mm) বলে। হাজার মিটারে এক কিলোমিটার ( km ) হয়। এই প্রণালীর মাপকে মেট্রিক প্রণালীর (metric system) মাপ কহে। মেট্রিক শব্দের উৎপত্তি ল্যাটিন মেট্রাম্ হইতে,—উহার অর্থ মাপ। এক ইঞ্চি প্রায় আড়াই সেণ্টিমিটারের সমান।

**ক্ষেত্রফল মাপ**—রেখার মাপকাঠি যেখানে এক গজ (yard), সেখানে ক্ষেত্রফল মাপের একক হইবে এক বর্গ-গজ (square yard)। তেমনই যেখানে রেখার মাপ হয় মিটারে, সেখানে ক্ষেত্রের

মাপ হইবে বর্গ-মিটার বা square metre-এ, জমি-মাপের সাধারণ একক এদেশে বিঘা, ইংলণ্ডে একর ( Acre )।

**ওজনের মাপ**—ওজনের মাপের একক এদেশে সের। প্রদেশভেদে কিন্তু সেরের পরিমাণ বিভিন্ন। আটাশ তোলা হইতে আশী তোলা পর্য্যন্ত নানা রকম সের আছে। ইংলণ্ডের ব্যবস্থা কিন্তু অন্যরূপ। তত্রত্য রাজকোষে এক ধাতুপিণ্ড রক্ষিত আছে তাহার ওজনকে বলা হয় এক পাউণ্ড ( pound )। তাহাই সেদেশে সর্ব্বত্র ওজনের মাপকাঠি।

বৈজ্ঞানিক ব্যাপারে সাধারণতঃ গ্রাম ( gramme )কে ওজনের একক ধরা হয়। ইহাকে দশগুণ বা দশ ভাগ করিয়া বড় ছোট একক পাওয়া যায়। যথা—কিলোগ্রাম ( সহস্র গ্রাম ), সেণ্টিগ্রাম ( গ্রামের শতাংশ ) ইত্যাদি। গ্রামের সহিত আবার মিটারের যোগ আছে। ৪ চার ডিগ্রী সেণ্টিগ্রেড তাপমাত্রার এক ঘন সেণ্টিমিটার ( 1c. cm ) জলের ওজন এক গ্রাম।

**তুলাদণ্ড**—যে পদার্থের ওজন জানিতে চাও তাহাকে এক দিকের পাত্রে রাখিয়া অন্যদিকে নির্দ্দিষ্ট একক গণিয়া দিতে হয় যতক্ষণ না দণ্ড ভূপৃষ্ঠের সহিত সমান্তরাল হয়। রাসায়নিক তুলাদণ্ডে, দণ্ডের মধ্যস্থলে একটি কাঁটা বা স্থচ সংলগ্ন থাকে। এই স্থচের অগ্রভাগ এক স্কেলের উপর নড়ে। দণ্ড ভূতলের সমান্তরাল হইলেই কাঁটা উল্লম্ব হয়, অগ্রভাগ স্কেলের ঠিক মধ্যস্থলে আসিযা দাঁড়ায়। তখন দুই দিকের ভার সমান হইল বুঝিতে হইবে।

**তাপ ও চাপের মাপ**—তাপমান ও চাপমান যন্ত্রের উপরে স্কেল চিহ্নিত আছে। সেই স্কেল পড়িয়া বুঝিতে হয় যে নির্দ্দিষ্ট এককের কত গুণ তাপ বা চাপ যন্ত্রে দেখা যাইতেছে। একক ভেদে তাপমান

যন্ত্র তিন প্রকারের (১) সেণ্টিগ্রেড ( Centigrade ), (২) রেমার ( Reaumur ), (৩) ফারেনহাইট ( Fahrenheit )।

**সময়ের মাপ**—সময়ের একক নির্দ্দিষ্ট হইয়াছে সূর্য্যের আহ্নিক ও বার্ষিক গতি হইতে। অল্পকালের মাপ হয় ঘণ্টা ( $\frac{১}{২৪}$ দিবস )কে কিংবা মিনিট সেকেণ্ডকে মাপকাঠি ধরিয়া, কিন্তু দীর্ঘকালের মাপ হয় বর্ষকে মাপকাঠি ধরিয়া। ইতিহাসের মাপকাঠি শতাব্দী, আবার ভূবিদ্যার মাপকাঠি দশলক্ষ বৎসর। এইরূপে নানা কার্য্যে হিসাবের সুবিধার জন্য মাপকাঠি ছোট বড় করা হয়।

---

# পদার্থ-বিদ্যা

## প্রথম অধ্যায়

## পদার্থ ( Matter )

### পদার্থের গুণ ও শ্রেণীবিভাগ

**পদার্থ-বিদ্যা** (Physics)—ইহার দ্বারা আমরা পদার্থের গুণ, শ্রেণী, ও পদার্থের উপর বিভিন্ন শক্তির ক্রিয়া জানিতে পারি।

**পদার্থের প্রকার-ভেদ**—পদার্থের প্রধানতঃ দুই ভাগ—চেতন ও জড়। জড় পদার্থ আবার তিন প্রকার—**কঠিন, তরল** ও **বায়বীয়**। ইট, কাঠ, লোহা কঠিন পদার্থ। জল, তেল, দুধ—তরল। ফুটন্ত জলের ভাপ ও আকাশের বাতাস—বায়বীয়।

**তিন প্রকার জড়পদার্থের সাধারণ গুণ—**

১। **ওজন** ( Weight )—সকল পদার্থেরই ওজন আছে। যেমন ইট পাথরের আছে, তেল জলের আছে, তেমন বাতাস ও বাষ্পেরও আছে। কাহারও বেশী, কাহারও কম। শব্দ বা আলোকের ওজন নাই। তাহারা শক্তি, পদার্থ নয়।

২। **বিস্তৃতি** ( Extension )—প্রত্যেক পদার্থই খানিকটা জায়গা দখল করিয়া থাকে। একদিকের মাপ লইলে দৈর্ঘ্য বা প্রস্থ পাওয়া যায়, দুইদিকের মাপে পৃষ্ঠ ( Surface ), এবং তিন দিকের মাপে আয়তন ( Volume ) পাওয়া যায়। শব্দ বা আলোক জায়গা দখল করে না; তাহারা পদার্থ নয়।

৩। **অভেদ্যতা** ( Impenetrability )—দুইটি পৃথক্ পদার্থ এক সঙ্গে একই স্থান অধিকার করিতে পারে না। কাঠে পেরেক মারিলে উহা ভিতরে ঢুকিয়া যায় বটে, কিন্তু কাঠ দুইদিকে সরিয়া গিয়া পেরেকের স্থান করিয়া দেয় ; কাঠ ও পেরেক একই স্থান দখল করে না। একটি খালি বোতল উপুড় করিয়া জলে চাপিয়া ধর, বোতলে জল ঢুকিবে না। কেন না, বোতলের ভিতরটা হাওয়ায় দখল করিয়া আছে। বোতল কাত কর, দেখিবে হাওয়া বুড় বুড় করিয়া বাহির হইয়া যাইতেছে, জল ভিতরে ঢুকিতেছে।

৪। **নিষ্ক্রিয়তা বা জড়তা** ( Inertia )—কোন পদার্থই আপন হইতে চলিতে বা থামিতে পারে না। একটি বল পড়িয়া আছে, সে আপনা হইতে কখনও চলিবে না। ঠেলিয়া দিলে চলিবে, একবার চলিলে আবার তার আপন গতিনিরোধেরও ক্ষমতা নাই। তুমি বলটাকে একবার গড়াইয়া দিলে উহা খানিকটা গিয়া থামিবে বটে, কিন্তু সে ত নিজের শক্তিতে থামিল না! ভূমির ঘর্ষণ ( friction ) জনিত রোধশক্তির জোরে থামিল। চলন্ত গাড়ী হইতে নামিবার সময় সাবধান হইয়া না নামিলে কি হয়? যতক্ষণ গাড়ীর মধ্যে ছিলে গাড়ীর সমান গতি তোমার সকল অঙ্গেরই ছিল। এখন মাটিতে পা ঠেকিয়া হঠাৎ পায়ের গতি থামিয়া গেলে সম্মুখ দিকে পড়িবারই সম্ভাবনা।

৫। **মহাকর্ষ** ( Gravitation )—পদার্থ মাত্রই সর্ব্বদা অন্য পদার্থকে আকর্ষণ করিতেছে। বিশ্ব-জগতের চেতন অচেতন সকল পদার্থই পরস্পরকে অবিরাম আকর্ষণ করিতেছে। তবে পৃথিবীর মত একটা প্রকাণ্ড জড়পিণ্ড আমাদের সকলকে টানিয়া রাখিয়াছে, তাই আমরা পরস্পরের ক্ষুদ্র আকর্ষণ অনুভব করি না,—কিন্তু পৃথিবী ছাড়িয়া

পালাইবার ক্ষমতা আমাদের নাই। পাখী বল, বেলুন বল, উড়ো জাহাজ বল, সকলকেই খানিকটা উড়িয়া, এই পৃথিবীর বুকে ফিরিয়া আসিতে হয়। পাতা শুকাইলে, ফল পাকিলে, তাহারা যে মাটিতে পড়ে, সে পৃথিবী টানিতেছে বলিয়া। গাছ হইতে পাকা আপেল ফলের পতন দেখিয়া পণ্ডিতবর নিউটন মহাকর্ষের তত্ত্ব আবিষ্কার করিয়াছিলেন। আমরা যাহাকে পদার্থের ওজন বলি তাহার কারণ হইল এই আকর্ষণ শক্তি। পদার্থটি যত জোরে পৃথিবীর দিকে আকৃষ্ট হয় তাহাই তাহার ওজন। এই আকর্ষণের মাত্রা পৃথিবী হইতে পদার্থটির দূরত্বের উপর নির্ভর করে। পদার্থটি পৃথিবীর যত নিকটে থাকিবে ততই আকর্ষণ বেশী হইবে। একারণ একই পদার্থের ওজন সমুদ্রতীর অপেক্ষা পাহাড়ের উপর কম হইবে। পৃথিবীর কেন্দ্রে কোনও পদার্থ লওয়া সম্ভব হইলে তাহার ওজন থাকিত না।

৬। **বিভাজ্যতা** ( Divisibility )—যে কোন কঠিন পদার্থ লইয়া তাহাকে ভাঙ্গিতে ভাঙ্গিতে বা কাটিতে কাটিতে অসংখ্য ক্ষুদ্র অংশে বিভক্ত করা যায়। এক শিশি জল লইয়া তাহাকে জোরে ছড়াইয়া দিলে উহা সহস্র সহস্র জলকণাতে বিভক্ত হইয়া যায়। বায়বীয় পদার্থ ত আপনা হইতেই এইরূপ অসংখ্য খণ্ড হইয়া যাইতেছে। আগুন হইতে ধোঁয়া উঠিয়া কিরূপ ছড়াইয়া যায় সকলেই দেখিয়াছ। এক ফোঁটা লাল কালি এক গ্রাস জলে ফেলিলে অতি অল্পক্ষণের মধ্যেই উহা সহস্রধা বিভক্ত হইয়া সমস্ত জলটাকে লালচে করিয়া দিবে।

৭। **স্থিতিস্থাপকতা** ( Elasticity )—পদার্থ যেমন আছে, তেমনই থাকিতে চায়। এক খণ্ড রবার লইয়া দুই হাতে টান, বাড়িবে। ছাড়িয়া দাও, আবার যেমনকার তেমনই হইয়া যাইবে। তোমরা ইস্পাতের স্প্রিং নিশ্চয় দেখিয়াছ। বাঁকা স্প্রিংকে টানিয়া

ধরিলে সোজা হয়, ছাড়িয়া দিলে আবার গুটাইয়া যায়। বেতের ছড়িকে বাঁকাইয়া ধর বাঁকিবে, ছাড়িয়া দিলে আবার সোজা হইবে।

৮। **সচ্ছিদ্রতা** ( Porosity )—পদার্থমাত্রই ঝাঁঝরা, তার অঙ্গে অসংখ্য ছিদ্র আছে। তবে সে ছিদ্র এত সূক্ষ্ম যে চোখে দেখা যায় না। কিন্তু চোখে না দেখিতে পাইলেও তার ক্রিয়া দেখিতে পাওয়া যায়। ব্লটিং কাগজের সর্ব্বাঙ্গে এইরূপ ছিদ্র আছে বলিয়াই তাহা কালি চুষিয়া লইতে পারে। টেবিলে কালি পড়িলে যে দাগ হয়, মুছিলেও যায় না, তাহাও কাঠে ছিদ্র আছে বলিয়াই।

৯। **সংসক্তি** ( Cohesion )—সংসক্তি অর্থ চলিত কথায় আমরা যাহাকে বলি বাঁধুনি। এই সংসক্তি বা বাঁধুনির তারতম্য অনুসারে পদার্থের অবস্থাভেদ হইয়া থাকে। কঠিন পদার্থে এই গুণ বেশী, জলীয় পদার্থে কিছু কম, ও বাষ্পীয় পদার্থে খুব কম। এইজন্য একখণ্ড বরফ, পাথর বা লোহা মাটির উপর রাখিয়া দিলে দাঁড়াইয়া থাকে, ছড়াইয়া পড়ে না। জল, তেল বা পারা রাখিলে তৎক্ষণাৎ ছড়াইয়া যায়। বাষ্পীয় পদার্থের ত কথাই নাই! আটক করিয়া না রাখিলে পালাইবে, আকাশে ছড়াইয়া পড়িবে।

১০। **রোধ** ( Resistance )—পদার্থের আর এক গুণ রোধ। শক্ত পাথরের মেজের উপর ছড়ি দিয়া মার, তোমার হাতে লাগিবে, কিন্তু পাথর যেমনকার তেমনই থাকিবে। জলের উপর মার, কিছু বাধা পাইবে; কিন্তু জল দুই দিকে সরিয়া যাইবে, তরঙ্গ উঠিবে। বাতাসে ছড়ি ইচ্ছামত চালনা কর, বিশেষ কোন বাধাই পাইবে না। অর্থাৎ কঠিনের রোধ খুব বেশী, তরলের কম, বায়বীয়ের আরও কম।

তাহা হইলে দেখিতেছ যে সংসক্তি যেখানে বেশী রোধও সেখানে বেশী, সংসক্তি যত কম রোধও তত কম।

## পদার্থের গুণ ও শ্রেণীবিভাগ

১১। **জড়ের অবিনাশিতা** ( Conservation of mass )—জড়ের ধ্বংস নাই। স্থূলজ্ঞানে যাহাকে বস্তুর ধ্বংস বলিয়া মনে হয় তাহা বাস্তবিক ধ্বংস নহে, রূপান্তর মাত্র।

**জড় পদার্থের গঠন** ( Structure of matter )—জড় পদার্থকে টুকরা টুকরা করিয়া ভাগ করিলে ক্রমশঃ এমন অবস্থায় আসিয়া পড়া যায় যে, সেই পদার্থের গুণ অক্ষুণ্ণ রাখিয়া আরও বিভক্ত করা সম্ভব নয়। এইরূপ স্ক্ষ্মতম অংশ অণুবীক্ষণেও দেখা যায় না। ইহার বৈজ্ঞানিক নাম **অণু** ( molecule )। এই অণু পদার্থভেদে ভিন্ন, অর্থাৎ জলের অণু ও তেলের অণু এক নয়। পাথরের অণু ও চিনির অণু এক নয়।

১৮০৮ খৃষ্টাব্দে বৈজ্ঞানিক জন ড্যালটন ( John Dalton ) অণু অপেক্ষা আরও সূক্ষ্মতম অংশের পরিকল্পনা করেন; তাহার নাম **পরমাণু** ( Atom )। আধুনিক বৈজ্ঞানিক পরীক্ষায় স্থির হইয়াছে যে এই পরমাণুও প্রোটন (Proton), ইলেকট্রন ( Electron ) প্রভৃতির দ্বারা গঠিত।



৩। জন ড্যালটন

পরমাণু প্রায়ই একা থাকে না, দুই বা ততোধিক পরমাণু মিলিত হইয়া একটি অণুর সৃষ্টি করে। আবাব একটি পদার্থ বহুসংখ্যক অণুর সমষ্টি। অণুগুলি কিন্তু পরস্পর সংলগ্ন নহে। উহাদের মধ্যে সূক্ষ্ম ব্যবধান থাকে, এই ব্যবধানের নাম **আণবিক ব্যবধান** ( intermolecular space )। আণবিক ব্যবধান এত সূক্ষ্ম যে কল্পনার অতীত।

অণুগুলির মধ্যে একটা আকর্ষণী ও একটা বিকর্ষণী শক্তি থাকে। জড় পদার্থ মাত্রেই এই দুই শক্তি সমান নয়। কঠিন পদার্থে আকর্ষণী শক্তি প্রবল, ও সেজন্য আণবিক ব্যবধান কম হইয়া যায়। এরূপ অবস্থায় পদার্থটি নির্দ্দিষ্ট আকার ধারণ করে। তরল পদার্থে আকর্ষণী শক্তি অনেক কম। কাজেই উহার অণুগুলি সহজে ইতস্ততঃ বিচরণ করিতে পারে। তরল পদার্থে আণবিক ব্যবধানও অপেক্ষাকৃত বেশী। বায়বীয় পদার্থে অণুর আণবিক ব্যবধান এত বেশী যে উহাদের আকর্ষণী শক্তি প্রায় কোনও কাজ করে না। তাহার জন্য বায়বীয় পদার্থের নির্দ্দিষ্ট আয়তন বা আকার থাকে না।

**পদার্থের স্বরূপ পরিবর্ত্তন**—কোন কঠিন জড় পদার্থে তাপ প্রয়োগ করিলে উহার আণবিক বিকর্ষণী শক্তি ক্রমশঃ বাড়িয়া যায় ও তাহার ফলে সেই পদার্থটি প্রথম তরল ও তাহার পর বায়বীয় পদার্থে পরিণত হয়। বায়বীয় পদার্থে শৈত্য প্রয়োগে উহা প্রথম তরল ও পরে কঠিন পদার্থে পরিণত হয়। ইহা বিকর্ষণী শক্তি কমিয়া যাওয়ার ফল মাত্র।

একই পদার্থ—কঠিন, তরল ও বায়বীয়—এই তিন অবস্থায় থাকিতে পারে। বরফ কঠিন; তাহাকে গলাও জল হইবে; জলকে ফুটাও, বাষ্প হইবে। অর্থাৎ উত্তাপ লাগিলে বরফ জল হইয়া যায়, জল বাষ্প হইয়া যায়। আবার জলীয় বাষ্প শীতল করিলে উহা জলে পরিণত হয়, এবং জল অত্যন্ত শীতল করিলে উহা বরফে পরিণত হয়। তাহা হইলে পদার্থের এই যে তিন অবস্থা ইহার মূলে রহিয়াছে উত্তাপ।

**তিন প্রকার জড়পদার্থের বিশেষ গুণ**—

(১) **কঠিন পদার্থ** বা শক্ত জিনিসের একটা নিজের আকার আছে। বাহির হইতে শক্তি প্রয়োগ না করিলে সে আকারের কোন পরিবর্ত্তন হয় না। আকার পরিবর্ত্তন করিতে হইলে ইহার

উপর নানা রকমের শক্তি প্রয়োগ করিতে হয়। পাথর ভাঙ্গিতে হয়, কাঠ কাটিতে হয়, লোহা পিটিতে হয়, সূতা ছিঁড়িতে হয়। মোম কি গালাকে ভাঙ্গিতে বা পিটিতেও হয় না, আগুনের কাছে রাখিলেই তাহার আকার বদলাইয়া যায়।

(২) **তরল পদার্থের** নিজের কোন আকার নাই। যে পাত্রে থাকে সেই পাত্রের আকার ধারণ করে। এক ঘটি জলের আকার ঘটির মত। সেই জল গেলাসে ঢালিলে তাহার আকার হয় গেলাসের মত, বাটিতে ঢালিলে হয় বাটির মত।

(৩) **বায়বীয় পদার্থের**ও নিজস্ব আকার নাই। যে আধারে রাখিবে উহা সেই আধারের আকার ধারণ করিবে। তবে তরল পদার্থের সঙ্গে ইহার যথেষ্ট প্রভেদ আছে। এক ঘটি জল ঘড়ায় ঢালিলে ঘড়া ভরিবে না, জলটা তাহার তলায় পড়িয়া থাকিবে। কিন্তু বায়বীয় পদার্থ, যত অল্পই হউক না কেন, যে পাত্রে ঢালিবে তাহা ভরিয়া যাইবে। ঘটিতে ঢাল ঘটি ভরিবে, ঘড়াতে ঢাল ঘড়া ভরিবে, বদ্ধ ঘরে ছাড়িয়া দাও ত সে ঘর ভরিয়া যাইবে। বায়বীয় পদার্থ তাহা হইলে সর্ব্বদাই নিজকে ছড়াইয়া দিতে উন্মুখ হইয়া রহিয়াছে! কঠিন বা তরল পদার্থ অপেক্ষা ইহার সংনম্যতাও বেশী।

পাথর বা লোহার অর্থাৎ কঠিন পদার্থের উপর চাপ দাও, দেখিবে, তাহার আয়তন ছোট হইবে না। জলের অর্থাৎ তরল পদার্থের উপর চাপ দিলে আয়তন সামান্য একটু কম হইবে। কিন্তু বায়বীয় পদার্থের উপর চাপ দাও, দেখিবে যে যত চাপ পড়িবে আয়তন তত কমিবে, যেন তাহার অন্ত নাই। এই গুণকে **সংনম্যতা** (compressibility) কহে।

তাহা হইলে দেখা যাইতেছে যে, যে পদার্থের সংসক্তি বেশী তাহার রোধও বেশী কিন্তু সংনম্যতা কম। যাহার সংসক্তি কম

তাহার রোধও কম, কিন্তু সংনম্যতা বেশী। সাইকেল বা মটর গাড়ীর টায়ার হাওয়ায় ভরা থাকে। হাওয়া অত্যন্ত সংনম্য বলিয়াই এই টায়ার এত আরামদায়ক, গাড়ীতে এত কম ঝাঁকি লাগে। নিরেট রবারের টায়ার ইহার অর্দ্ধেক আরামও দেয় না।

অনেক বায়বীয় পদার্থ বর্ণহীন ও অদৃশ্য। আমাদের নিকটতম বন্ধু বাতাস তাহার অন্যতম। কিন্তু অদৃশ্য হইলে কি হয়, এই বাতাসের কৃপাতেই ফুলের সুবাস আমাদের নাকে আসে, মধুর সঙ্গীতধ্বনি আমাদের কর্ণকে পরিতৃপ্ত করে।

কঠিন, তরল ও বায়বীয় পদার্থের তুলনা:

| কঠিন | তরল | বায়বীয় |
|---|---|---|
| ১। ওজন আছে। | ১। ওজন আছে। | ১। ওজন আছে। |
| ২। সহজে আয়তন বা আকৃতির পরিবর্ত্তন হয় না। | ২। নিজস্ব আয়তন আছে, কিন্তু আকৃতি নাই। যে পাত্রে থাকিবে তাহারই আকৃতি ধারণ করিবে, কিন্তু আয়তন ঠিক থাকিবে। | ২। নিজস্ব আয়তন বা আকৃতি নাই,—যে পাত্রে থাকিবে তাহারই আয়তন ধারণ করিবে। |
| ৩। রাখিতে সাধারণতঃ পাত্রের বা আধারের প্রয়োজন নাই। | ৩। খোলা আধারে রাখিতে পারা যায়। | ৩। রাখিতে সাধারণতঃ বদ্ধ আধারের প্রয়োজন। |
| ৪। চাপ দিলে আয়তনের বিশেষ হ্রাস হয় না। | ৪। চাপ দিলে আয়তনের বিশেষ হ্রাস হয় না। | ৪। চাপ দিলে আয়তনের হ্রাস হয়। |
| ৫। অংশ বিচ্ছিন্ন করিতে জোরের প্রয়োজন। | ৫। অংশ সহজেই বিচ্ছিন্ন করা যায়। | ৫। অংশ সহজেই বিচ্ছিন্ন হয়। |

**Questions**

1. What are the general properties of matter? Why are sound and light not considered as material?
2. What are the three states of matter? Are they inter-convertible? Give an example.

# জলের স্বাভাবিক ধর্ম্ম

## (Physical properties of water)

**জলের প্রয়োজনীয়তা**—জীবের জীবন ধারণের জন্য জলের প্রয়োজন। পৃথিবীতে জলের অভাব নাই, কিন্তু সকল জল মানবের পানীয়রূপে ব্যবহৃত হয় না। জল যে শুধু পানীয়রূপেই আমরা ব্যবহার করি তাহা নহে, বিবিধ খাদ্যের সঙ্গে জল আমাদের শরীরে প্রবেশ লাভ করে।




৪। জল সরবরাহ

**জলের ধর্ম্ম**—জলের নিজের কোন আকার নাই। সাধারণতঃ জল স্বচ্ছ, আলোকের পথে ইহা বাধা প্রদান করে না, কিন্তু তড়িৎ ও তাপশক্তি ইহার মধ্য দিয়া সহজে পরিচালিত হয় না। অল্প মাত্রায় জলের কোনও রং নাই, কিন্তু পরিমাণে বেশী হইলে ইহাকে নীলবর্ণ দেখায়। বিশুদ্ধ জলের কোন স্বাদ নাই, গন্ধ নাই।

জল বায়ুর ন্যায় সচল। ইহা গড়াইয়া চলে ও সর্ব্বদাই নীচের দিকে ধাবিত হয়। কলিকাতা প্রভৃতি বড় বড় সহরে বা বড় রেল ষ্টেসনে একটি লোহার বা পাকা গাঁথুনীর মঞ্চের উপর একটি সুবৃহৎ

পাত্র বা ট্যাঙ্ক বসান থাকে (চিত্র ৪)। ট্যাঙ্কের উপর ও নীচের দিকে দুইটি মোটা নল লাগান থাকে। উপরের নলটির মধ্য দিয়া পাম্প সাহায্যে ট্যাঙ্কটি জলে পূর্ণ করা হয়। নীচের নল দিয়া বা আরও ছোট নল দিয়া ইচ্ছামত জল সর্ব্বত্র সরবরাহ করা হয়। জলের আর একটি ধর্ম্ম হইল উহার উপরিভাগ সর্ব্বদা সমতল। কখন উঁচু নীচু হইতে পারে না। পুকুরের তলদেশের সকল ভাগ সমান গভীর না হইলেও উহার জলের উপরিভাগ সমতল। গ্লাসে কতকটা জল লইয়া কাত করিলে দেখা যায় উহার ভিতরকার জলের উপরিভাগ সমতল।



৫। সকল পাত্রেই জলের উচ্চতা সমান ও উপরিভাগ সমতল

বিভিন্ন আকারের কতকগুলি পাত্র একটা নল দ্বারা পরস্পর সংযুক্ত করিয়া যদি একটিতে জল ঢালা যায় ত সকল পাত্রেই জল যাইবে এবং আধারের আকার অনুসারে জলের আকার হইবে। ইহা ছাড়া, সকল পাত্রেই জলের উচ্চতা একই হইবে।

জল ছাড়া অন্যান্য তরল পদার্থেরও উপরিলিখিত প্রায় সমস্ত ধর্ম্মই সমান।

**জলের চাপ** ( Pressure of water )—জল বা তরল পদার্থ মাত্রই উর্দ্ধ, নিম্ন ও পার্শ্ব দিকে চাপ দিতে থাকে। জলপূর্ণ পাত্রের তলদেশে যে চাপ পড়ে তাহাকে নিম্নচাপ ও পার্শ্বদেশে যে চাপ পড়ে তাহাকে পার্শ্বচাপ কহে। কূপের মধ্যে দড়ি বাঁধিয়া একটি বালতি ডুবান হইল। জলসমেত বালতি যতক্ষণ জলের নীচে থাকে ততক্ষণ দড়ি ধরিয়া টানিলে দেখা যায় কত হালকা, কিন্তু জল সমেত বালতি জলের বাহিরে আসিলেই খুব ভারী বোধ হয়। বালতি জলের মধ্যে টানিলে জলের উর্দ্ধচাপই বালতিকে উপরের দিকে ঠেলিয়া দেয় ও উহা হালকা মনে হয়। অতএব জলে কোন বস্তু নিমজ্জিত করিলে তাহার উপর সকল দিক হইতেই জল চাপ দেয়।

**জলের নিম্নচাপ** ( Downward pressure )—প্রত্যেক পদার্থের ন্যায় তরল পদার্থ নীচের দিকে চাপ দেয়। তরল পদার্থের নিম্নচাপের পরিমাণ উহার উচ্চতার ও ক্ষেত্রফলের উপর নির্ভর করে। উচ্চতা অর্থাৎ যে পাত্রে থাকে সেই পাত্রের মধ্যে তরল পদার্থের উচ্চতা বাড়াইলে নিম্নচাপ বাড়ে এবং উচ্চতা কমাইলে নিম্নচাপ কমে।



৬। জলের পার্শ্বচাপ

**জলের পার্শ্বচাপ** ( Lateral pressure )—চারিটি ছিদ্রপূর্ণ একটি জলের পাত্রের ছিদ্রগুলি ছিপি দ্বারা বন্ধ করিয়া উহার মধ্যে জল ঢালিয়া দাও। যে ছিদ্রটি সকলের নীচে অর্থাৎ জলের উপরিভাগের উচ্চতা যাহা হইতে সর্ব্বাপেক্ষা বেশী, সেই ছিদ্রে

জলের চাপও সর্ব্বাপেক্ষা বেশী হইবে। তাই ছিপিগুলি খুলিয়া দিলে সর্ব্বনিম্ন ছিদ্র দিয়া সকলের চেয়ে জোরে, সুতরাং সকলের চেয়ে দূরে জল পড়িবে।

**জলের ঊর্দ্ধচাপ** ( Upward pressure )—সোজাভাবে হাঁড়ী বা কলসী জলে ডুবাইতে গেলে দেখা যায় যে জল হাঁড়ী বা কলসীর তলায় উপর দিকে চাপ দেয় অর্থাৎ হাঁড়ী বা কলসীকে জলে সোজাভাবে ডুবাইতে কষ্ট হয়। এই ঊর্দ্ধচাপও জলের গভীরতার উপর নির্ভর করে।


৭। জলের ঊর্দ্ধচাপ

**জলের ঊর্দ্ধচাপের পরীক্ষা**—একটি কাচের চোঙের একমুখ একটি টিনের চাকৃতি দিয়া বন্ধ কর। এই চাক্‌তিটির কেন্দ্রে যেন একটি আংটি লাগান থাকে যাহাতে একটু সূতা বাঁধিতে পারা যায়। চাকৃতিটির সূতা চোঙের মধ্য দিয়া আনিয়া বাহির হইতে ধরিয়া রাখ। চাকৃতি সমেত চোঙটি জলের মধ্যে ঢুকাইতে চেষ্টা কর। দেখিবে বেশ জোর লাগিতেছে।

এখন চাকৃতির সূতা ছাড়িয়া দিলেও চাকৃতি পড়িয়া যায় না। চোঙের ভিতর জল নাই। কেবল জলের উপর দিকের চাপের ফলে চাকৃতি পড়িয়া যায় না। তারপর চোঙটিতে জল ঢাল। যেই চোঙের ভিতরের জল ও চোঙের বাহিরের জল এক সমতলে আসিবে, অর্থাৎ চোঙমধ্যস্থ জলের নীচের দিকে চাপ ও চোঙের বাহিরের জলের উপর দিকে চাপ এক হইবে অমনি চাকৃতি চোঙ

হইতে খসিয়া বাহিরের পাত্রস্থ জলের মধ্যে ডুবিয়া যাইবে। চাক্তির উপর চোঙের বাহিরের জলের ঊর্দ্ধচাপ এবং ভিতরের জলের নিম্নচাপ সমান হইবার ফলে মহাকর্ষের জন্য উহা জলের তলায় পড়িয়া যাইবে।

## প্লবতা ও আর্কিমিডিসের তথ্য

**জলের প্লবতা** ( Buoyancy of water )—একখানা ইট এক হাতে তুলিতে হইলে বেশ একটু জোর লাগে। সেই ইট জলের মধ্যে তুলিয়া ধর, মনে হইবে কোন জোরই লাগিতেছে না। এমন কি, তিন চারিখান ইটও অক্লেশে জলের মধ্যে তুলিয়া ধরিতে পারিবে।



৮। প্লবতা পরীক্ষা

এরূপ হইবার কারণ এই যে জল সেই ইটগুলিকে নীচে হইতে চাপ দিতেছে অর্থাৎ ঠেলিতেছে। এই চাপকেই **প্লবতা** (buoyancy) বলে। সকল তরল পদার্থেরই এই গুণ আছে।

**প্লবতা পরীক্ষা**—(১) একটি দাঁড়িপাল্লার একদিকে দুইটি সমান আকারের স্তম্ভক আছে ( চিত্র ৮ )। উপরেরটি ফাঁপা এবং নীচেরটি নীরেট। স্তম্ভক দুইটি প্রথমে ওজন করিয়া লইয়া নীচের স্তম্ভকটি জলে ডুবাইয়া দাও ও ওজন লও, দেখিবে এবারে ওজন পূর্ব্বাপেক্ষা কম হইবে। এখন ফাঁপা স্তম্ভকটি জলপূর্ণ করিয়া লইলে দেখিবে ওজন পূর্ব্ববৎ হইয়াছে।

(২) একটা তুলাদণ্ড বা দাঁড়িপাল্লার একদিকে সূতা দিয়া এক টুকরা পাথর বাঁধিয়া তাহা সযত্নে ওজন কর। পরে সেইটি ঐ অবস্থায় এক বালতি জলে ডুবাইয়া রাখ ও আবার ওজন কর। দেখিবে ওজন অনেক কমিয়া গেল। এখন পাথরটুকরাটিকে এক নলওয়ালা জলসমেত পাত্রে ডুবাও যাহাতে নলের তলার দিক জলের সহিত সমান্তরাল থাকিবে। ডুবাইবামাত্র নল দিয়া খানিকটা জল বাহির হইয়া আসিবে। এই জল একটি গেলাসে ধরিয়া ওজন কর। দেখিবে এই জলের ওজন ও পাথরটুকরাটি জলে ডুবানর দরুণ ওজনের যে হ্রাস হইয়াছিল এই দুই ওজন সমান।

উপরের দুইটি পরীক্ষা হইতে দেখা গেল যে, কোন পদার্থ জলে ডুবাইলে তাহা যে আয়তনের জল সরাইয়া দেয় পদার্থটি সেই আয়তন জলের ওজন হারায়। এই সত্যটি বৈজ্ঞানিক-প্রবর আর্কিমিডিস প্রথম আবিষ্কার করেন। সেই হইতে ইহা **আর্কিমিডিসের সূত্র** ( Archimedes' principle ) নামে খ্যাত।

**ওজনের বিশেষ অর্থ**—পৃথিবী যে পদার্থকে যত জোরে আকর্ষণ করিতেছে সেই জোর হইল তাহার ওজন। জলে ওজন কমিল কেন? পৃথিবীর আকর্ষণ নীচের দিকে, আর জলের প্লবতা উপর দিকে।

দুইটি শক্তির পরস্পর যুদ্ধ বাধিল। যদি নিমজ্জিত পদার্থটি ভাসিয়া উঠে, তাহা হইলে প্লবতাশক্তির জয় হইল। যদি ভাসিয়া না উঠে, তবে মহাকর্ষের জয় হইল। কিন্তু সে পদার্থ ভাসুক বা না ভাসুক, তাহার ওজন কমিবেই। এই ওজন কম থাকিবে ততক্ষণ যতক্ষণ সে জলে আছে। বাহিরে তুলিলেই আবার তাঁহার ওজন পূর্ব্ববৎ হইবে, অর্থাৎ পৃথিবী আবার পূরা জোরে তাহাকে টানিবে।

**প্লবতাশক্তি ও সাঁতার**--জাহাজ, নৌকা, ডিঙি, ভেলা, যে জলে ভাসে তাহা জলের এই প্লবতাশক্তির প্রভাবে। তোমরা যে সাঁতার দাও তাহাও এই শক্তির সাহায্যে। জন্তুর দেহ সমান ঘনায়তনের জলের চেয়ে হালকা, তাই জলের প্লবতাশক্তি তাহাকে ভাসাইয়া রাখিবে। কুকুর, বিড়াল, গরু সেই জন্য স্বচ্ছন্দে সাঁতরাইয়া বেড়ায়। কিন্তু তোমাদের সাঁতার শিখিতে হয় কেন, জান? তোমরা মানুষ, তোমাদের বুদ্ধি বেশী, মাথার ভিতর মগজের সম্ভার, সেজন্য মাথাটা ভারী, সমান ঘনায়তনের জলের চেয়ে সামান্য বেশী। পুকুরে পড়িলে স্বাভাবিক নিয়মে তোমার মাথা জলের মধ্যে চলিয়া যাইবে। জলের প্লবতাশক্তি মাথাটাকে ভাসাইয়া রাখিতে পারিবে না। মাথা জলে ডুবিলে নাকে মুখে জল ঢুকিয়া দম বন্ধ হইয়া যাইবে। সাঁতার শেখা অর্থ মাথা তুলিয়া ধরিয়া ভাসিবার কৌশল শেখা। জানোয়ার বেচারাদের অত বুদ্ধির বালাই নাই, মগজ কম, সেকারণ মাথা হালকা। আপন হইতে মাথা ভাসে।

সমুদ্রের জলে লবণ গোলা থাকায় উহার ওজন বেশী। সেই জন্য সমুদ্রে সাঁতার শেখা বা দেওয়া সহজ। ডেড্ সী নামক এক হ্রদ আছে। তাহার জলে লবণের পরিমাণ এত বেশী ও জল এত ভারী যে, সেখানে তুমি চেষ্টা করিলেও ডুবিতে পারিবে না।

এক বাটি জলে একটা হাঁসের বা মুরগীর ডিম ছাড়িয়া দাও। ডিম ডুবিয়া যাইবে। সেই জলে দুই চামচ লবণ মিশাইয়া দাও, দেখিবে ডিম ভাসিয়া উঠিতেছে। ইহার অর্থ কি? জল সমান ঘনায়তনের ডিমের চেয়ে হালকা, কিন্তু লোনা জল ডিমের চেযে ভারী।

**প্লবতা ও ওজন** ( Buoyancy and weight )—প্লবতা সকল তরল পদার্থেরই আছে। তবে যে তরল পদার্থ যত ভারী, তাহার প্লবতাও তত বেশী। প্লবতা নির্ভর করে যেমন ভাসমান দ্রব্যের গুরুত্বের উপর, তেমনই যে তরল পদার্থে ঐ দ্রব্যকে ডুবাইতেছ তাহার গুরুত্বের উপরও। এই জন্য লোহা পারদে ভাসে।

জল অপেক্ষা হালকা জিনিস জলে ভাসে। কিন্তু ভাসিবার সময় তাহার কতটা জলে ডুবিয়া থাকিবে, বলিতে পার? ইহার একটা নিয়ম আছে। ভাসমান পদার্থ যতটা জলকে স্থানচ্যুত করিয়াছে তাহার ওজন ও ভাসমান পদার্থ টার ওজন এক হইবে।

**আপেক্ষিক গুরুত্ব** ( Specific gravity )—আপেক্ষিক গুরুত্ব অর্থ জলের তুলনায় গুরুত্ব। যদি বলা যায়, পারদের আপেক্ষিক গুরুত্ব সাড়ে তের, তাহা হইলে বুঝিতে হইবে যে এক পেয়ালা পারদের ওজন সাড়ে তের পেয়ালা জলের ওজনের সমান।

লোহার আপেক্ষিক গুরুত্ব আট অর্থ এই যে এক সের লোহার আয়তন এক সের জলের আয়তনের আট ভাগ। তেমনই সম আয়তনের লোহা ও জল লইয়া ওজন করিলে দেখিবে লোহার ওজন জলের আট গুণ। কোন পদার্থের আপেক্ষিক গুরুত্ব বাহির করিবার নানা উপায় আছে।

**হাইড্রোমিটার**—যে যন্ত্র সাহায্যে তরল পদার্থের আপেক্ষিক গুরুত্ব নির্দ্ধারণ করা হয় তাহাকে হাইড্রোমিটার কহে।

এই যন্ত্রের তিন ভাগ। নীচের ভাগটি পারদভরা একটি ছোট পাত্র। মধ্য ভাগটি ফাঁপা মোটা একটি নল। উপর ভাগটি একটি সরু নল। যন্ত্রটি এরূপ ভাবে নির্ম্মিত যে, জলে ছাড়িয়া দিলে প্রথম ও দ্বিতীয় ভাগটি জলমধ্যে ডুবিয়া থাকে, শুধু উপরের সরু নলটির খানিকটা বাহিরে জাগিয়া উঠে। যন্ত্রটিকে জলে ভাসাইলে যতটা বাহিরে থাকিবে, তেলে ভাসাইলে ততটা থাকিবে না, কেন না তেল জল অপেক্ষা লঘু। লোনা জলে ভাসাইলে বেশী বাহির হইয়া থাকিবে। দুধে ভাসাইলেও বেশী বাহির হইবে। ইহার কারণ এই যে দুধ ও লোনা জল, জল অপেক্ষা ভারী। এইরূপে বিভিন্ন তরল পদার্থে যন্ত্রটিকে ভাসাইয়া তাহার নল যেখান যেখান পর্য্যন্ত ডোবে সেই সেইখানে এক একটি দাগ কাটিয়া লওয়া হয়। এই সমস্ত তরল পদার্থের আপেক্ষিক গুরুত্ব সোজাসুজি ওজন করিয়া আগেই হিসাব করা আছে।



৯। হাইড্রোমিটার

যন্ত্রে দাগ কাটা হইলে পরে যে কোন অজানা তরল পদার্থে এই যন্ত্র ভাসাইলে তাহার আপেক্ষিক-গুরুত্ব সহজেই বাহির হইবে। এক অজানা তরল পদার্থে হাইড্রোমিটার ভাসাইলে, যেখান পর্য্যন্ত ডুবিল সেখানটা জলের দাগ ও দুধের দাগের মাঝামাঝি। তাহা হইলে বুঝা গেল যে অজানা পদার্থের আপেক্ষিক গুরুত্ব দুধের চেয়ে কম এবং জলের চেয়ে বেশী। দুধ খাঁটি কি না, পরীক্ষা করিবার জন্য এই হাইড্রোমিটারেরই রকমারি এক যন্ত্র আছে, তাহার নাম

**লাক্টোমিটার**। তাহাকে দুধে ভাসাইলে, দুধে কতটুকু জল আছে তাহা অবধি ধরা পড়ে।

সাধারণতঃ হাইড্রোমিটারের দাগগুলির পার্শ্বে যে সংখ্যা থাকে তাহা আপেক্ষিক গুরুত্বের সহস্রগুণ। অর্থাৎ যদি কোন তরল পদার্থে হাইড্রোমিটার ১৫০০র দাগ পর্য্যন্ত ডুবিয়া থাকে তাহা হইলে বুঝিতে হইবে যে উহার আপেক্ষিক গুরুত্ব দেড় ( ১'৫ ) মাত্র।

**জাহাজ জলে ভাসিবার কারণ**—যে কোনও জিনিস জলে ডুবিলে বুঝিতে হইবে যে উহার ওজন সম আয়তন জলের ওজনের চেয়ে বেশী। আর যদি না ডোবে ত বুঝিতে হইবে যে উহার ওজন সম আয়তন জলের ওজনের চেয়ে কম। নিরেট লোহার বল জলে ডোবে, কিন্তু সেই বলকে পিটিয়া কড়াই তৈয়ার করিলে ভাসে। লৌহনির্ম্মিত প্রকাণ্ড জাহাজের ভিতরটা ফাঁপা। ইহা সম আয়তন জলের ওজন অপেক্ষা হালকা, সে কারণ জলে ভাসিয়া থাকে।

**আর্কিমিডিসের তথ্যাবিষ্কারের গল্প**—প্রায় তুই হাজার বৎসর পূর্ব্বে হায়েরো সিসিলি দ্বীপের রাজা ছিলেন। একদা তিনি এক তাল খাঁটি সোনা এক কারিগরের হস্তে দিয়া আদেশ করিলেন, এই সোনা দ্বারা আমার জন্য এক মুকুট গড়িয়া আন। যথা-সময়ে কারিগর এক আশ্চর্য্য মুকুট লইয়া রাজদরবারে উপস্থিত হইল। নৃপতি মুকুটের রূপ দেখিয়া মোহিত হইলেন, কিন্তু সোনার বিশুদ্ধতা সম্বন্ধে তাঁহার কেমন সন্দেহ হইতে লাগিল। কিন্তু মুকুট না ভাঙ্গিয়া এ সন্দেহের সমাধান কিরূপে হইতে পারে? পণ্ডিতবর আর্কিমিডিসের কাছে মুকুট পাঠান হইল। তিনি মুকুট হাতে লইয়া অনেক জল্পনা কল্পনা করিলেন, কিন্তু কিছুতেই ঠিক করিতে পারিলেন না যে উহাকে না ভাঙ্গিয়া কি করিয়া বলিবেন, সোনায় খাদ মেশান আছে কি না।

এইরূপে দিনের পর দিন যাইতে লাগিল, কিন্তু সমস্যার সমাধান কিছুই হয় না। তারপর একদিন চৌবাচ্চায় স্নান করিতে করিতে আর্কিমিডিসের মাথায় চকিতের মত আলোক উদ্ভাসিত হইল। তিনি "ইউরেকা! ইউরেকা!" ("পেয়েছি! পেয়েছি!") বলিয়া চীৎকার করিতে করিতে চৌবাচ্চা হইতে বাহির হইলেন। এত সহজ উপায়! জলে মুকুটটি ডুবাইলেই ত সব বুঝা যাইবে।



১০। আর্কিমিডিস

তোমরা বলিতে পার সেই পণ্ডিতবর কি সহজ উপায় দেখিলেন? মুকুটের ওজন ত লওয়াই ছিল। জলের মধ্যে ঝুলাইয়া পুনঃ তাহার ওজন লইলে বুঝা যাইবে কতটা ওজন কমিল। যতটা কমিল, সেটা মুকুটের সমান আয়তন জলের ওজন—অর্থাৎ যতটা জল সরাইয়া মুকুট জলমধ্যে আপন স্থান করিয়া লইয়াছে, তাহার ওজন। ইহাই আর্কিমিডিসের আবিষ্কৃত তথ্য। হঠাৎ এই তথ্য মাথায় আসাতেই তিনি "ইউরেকা" বলিয়া চীৎকার করিয়াছিলেন।

এখন তাহা হইলে মুকুটের ওজন পাইলে, তাহার সমান আয়তন জলেরও ওজন পাইলে। প্রথমটিকে দ্বিতীয়টি দিয়া ভাগ করিলে মুকুট যে ধাতু দিয়া নির্ম্মিত তাহার আপেক্ষিক গুরুত্ব পাইবে। যদি খাঁটি সোনা হয় ত ভাগফল হইবে উনিশ, যদি খাদ মেশান থাকে ত ফল হইবে আরও কম, কেন না অন্য সাধারণ ধাতুর আপেক্ষিক গুরুত্ব সোনা অপেক্ষা কম।

এই উপায়ে সকল কঠিন পদার্থেরই আপেক্ষিক গুরুত্ব নির্ণয় করা যায়।

**Questions.**

1. State the physical properties of water. How is water supplied in cities?
2. How would you show that water exerts pressure (*a*) downwards, (*b*) sideways and (*c*) upwards?
3. Explain the principle of Archimedes.
4. What is specific gravity?
5. Why does a big ship float in water?

## বায়ুর স্বাভাবিক ধর্ম্ম

**বায়বীয় পদার্থের নিজস্ব গুণ**—পূর্ব্বে তরল পদার্থের যে সকল সাধারণ গুণ বর্ণিত হইয়াছে তাহা বায়বীয় পদার্থ সম্বন্ধেও সত্য। বায়ু বায়বীয় পদার্থের অন্যতম। ইহা অদৃশ্য; কিন্তু ইহার অস্তিত্ব আমরা নানা প্রকারে বুঝিতে পারি। বায়ু প্রবাহিত হইলে ইহার স্পর্শ আমরা ত্বগেন্দ্রিয়ের দ্বারা অনুভব করি। ইহার অভাব হইলে হাঁপাইয়া উঠিতে হয়। ইহারই সাহায্যে আমরা শব্দ শুনিতে পারি, সুগন্ধের ঘ্রাণ পাই। ইহারই সঞ্চরণের ফলে ঝড়, ঘূর্ণিবায়ু ইত্যাদি নৈসর্গিক ঘটনাবলী জগতে ঘটে। ঘরের আসবাব ছাড়া বাকী স্থান শূন্য মনে হইলেও উহা বায়ুতে পূর্ণ। বায়ু-সমুদ্রে আমরা ডুবিয়া আছি। আমরা দেখিতে না পাইলেও বায়ু নামক একটি স্বতন্ত্র পদার্থ যে আছে—লোহা, কাঠ, পাথরের মতই আছে—সে বিষয়ে কোন সন্দেহ নাই। বায়বীয় পদার্থ মাত্রেই স্থিতিস্থাপক।

**বায়ুর ওজন**—পদার্থ হইলেই তাহার ভার বা গুরুত্ব থাকিতে হইবে। অতএব বায়ুরও অন্য পদার্থের ন্যায় একটা ওজন আছে, ইহা মানিতেই হইবে, কথাটা বিশ্বাস করা যতই কঠিন হউক।

**বায়ুর ওজন সম্বন্ধে পরীক্ষা**—একটি কাচের কুপী বা ফ্লাস্কের মুখে রবারের ছিপি আঁটিয়া দাও। ছিপিতে ছিদ্র করিয়া তাহাতে একটি কাচের নল পরাইয়া দাও। নলের বাহিরের মুখে একটি রবারের নল লাগাও ও রবারের নলের মুখে একটি কাচের ছিপিযুক্ত নল আটকাইয়া রাখ। তার পর ফ্লাস্কের মধ্যে খানিকটা জল ঢালিয়া তাহাকে ফুটাও। যখন জলের বাষ্প রবারের নল দিয়া বেশ জোরে বাহির হইয়া আসিতেছে দেখিবে, তখন ছিপি আঁটিয়া দিয়া ফ্লাস্কটি নামাইয়া লইয়া ঠাণ্ডা কর। বুঝিতে পারিতেছ ত যে ফ্লাস্কের মধ্যে আর হাওয়া নাই, জলের ভাপ সমস্ত হাওয়াকে ঠেলিয়া বাহির করিয়া দিয়াছে। ফ্লাস্কটি যত্নপূর্ব্বক ওজন কর ও ওজন লিখিয়া রাখ। এইবার ছিপি খুলিয়া দাও। শব্দ করিয়া বায়ু ফ্লাস্কে ঢুকিবে ও মুহূর্ত্তের মধ্যে ইহাকে ভরিয়া ফেলিবে; এখন পুনরায় ওজন কর, দেখিবে যে ফ্লাস্কের ওজন বাড়িয়া গিয়াছে। যতটা বাড়িয়াছে তাহা পাত্রস্থ বায়ুর ভার, নহিলে বাড়িল কিরূপে!



**১১। বায়ুর ওজন সম্বন্ধে পরীক্ষা**

## বায়ুমণ্ডল ও উহার চাপ

### ( Atmosphere and its Pressure )

ভূপৃষ্ঠ যে বায়ুর আবরণে আবৃত উহার নাম বায়ুমণ্ডল। বায়ুমণ্ডলের নানা স্তর। নীচের স্তরের বায়ু উপরের স্তরস্থিত বায়ু অপেক্ষা ভারী।

বায়ুমণ্ডলের সমগ্র বায়ু পৃথিবী কর্তৃক আকৃষ্ট, সে কারণ বায়ু পৃথিবীকে আবেষ্টন করিয়া আছে।

**বায়ুর নিজস্ব চাপ সম্বন্ধে পরীক্ষা**—বায়ু সকল দিকে চাপ দেয়। সব দিকে সমান চাপ বলিয়া, বায়ুমণ্ডলের চাপ বাহিরে বুঝা যায় না।

(১) **বায়ুর নিম্নচাপ** (Downward pressure of air)—একটি কাচের চোঙ বাত পাম্পের প্লেটের উপর রাখ। প্লেট ও চোঙের নীচের কিনারায় ভেসিলিন দিয়া আটকাইয়া দাও যাহাতে



১২। বায়ুর নিম্ন চাপের পরীক্ষা

বায়ু প্রবেশের ফাঁক না থাকে। চোঙের খোলা মুখটি পাতলা রবারের চাদর দিয়া মুড়িয়া দাও। তার পর পাম্প চালাইয়া চোঙটি বায়ুশূন্য করিতে চেষ্টা করিলে প্রথমে রবারের চাদর চোঙের ভিতরের দিকে যাইতে চেষ্টা করিবে ও শেষে সশব্দে ফাটিয়া যাইবে। ইহার কারণ এই পাম্প চালাইবার পূর্ব্বে রবার চাদরের উপরে ও নীচে বায়ুর সমান চাপ ছিল। পাম্প চালাইলে চোঙের ভিতরটা বায়ুশূন্য হওয়ায় উপরের বায়ুর নিম্নচাপে রবার ফাটিয়া গেল।

২। **বায়ুর ঊর্দ্ধচাপ** (Upward pressure of air)—একটি কাচের গেলাস কাণায় কাণায় জলে ভরিয়া তাহার উপর এক টুকরা ভিজা কাগজ দিয়া ঢাকিয়া দাও। এমনভাবে ঢাকিবে যে কোথাও না ফাঁক থাকে। এখন কাগজের উপর হাত চাপিয়া ধীরে ধীরে গেলাস উল্টাইয়া ধর। আস্তে আস্তে কাগজের উপর হইতে হাত সরাইয়া লও। দেখিবে, কাগজও সরিবে না, জলও পড়িবে না। বায়ুর চাপ কাগজকে ঠেলিয়া রাখিবে।



১৩। বায়ুর ঊর্দ্ধচাপের জন্য গ্লাস উপুড় করিলেও জল পড়িতেছে না

৩। **বায়ুর সর্ব্বদিকের চাপ** ( Pressure from all directions )—মাগডিবার্গ অর্দ্ধগোলক বলিয়া এক যন্ত্র আছে। উহা দ্বারা বায়ুর চাপ স্পষ্ট প্রত্যক্ষ করা যায়। যন্ত্রটি গোল পানের



১৪। মাগডিবার্গ অর্দ্ধগোলক লইয়া গ্যেরিকের পরীক্ষা

ডিবার মত, দুই ভাগে বিভক্ত, আঁটিয়া দিলে কোথাও ফাঁক থাকে না। এক স্থানে একটি ছিদ্র আছে। উহাকে ইচ্ছামত খোলা ও বন্ধ করা যায়। দুই গোলার্দ্ধে হাতল লাগান আছে। হাতল ধরিয়া টানিলে দেখিবে সহজেই খুলিয়া আসিবে। এখন শোষক যন্ত্র বা পাম্প

লাগাইয়া ছিদ্রপথে সমস্ত বায়ু বাহির করিয়া লইয়া ছিদ্র পূর্ব্ববৎ বন্ধ করিয়া দাও। তারপর হাতল ধরিয়া দুইজনে পূরা জোরে টানাটানি কর। কিছুতেই খুলিবে না। কেন না, বাহিরে বায়ুর চাপ দুইজনের সমবেত শক্তি অপেক্ষাও অনেক বেশী। এইবার ছিদ্র খুলিয়া দাও। ভিতরে বায়ু প্রবেশ করুক ; দেখিবে গোলার্দ্ধ দুইটি আগের মত সহজেই খুলিয়া আসিবে। কেন না, এখন ভিতরে ও বাহিরে দুই দিকেই বায়ুর চাপ। এই পরীক্ষাটি যিনি করিয়াছিলেন তাঁহার নাম **গ্যেরিকে** ( Guericke )।



১৫। গ্যেরিকে

**বায়ুর চাপের পরিমাণ**—পণ্ডিতেরা পরীক্ষা করিয়া দেখিয়াছেন যে প্রতি বর্গ-ইঞ্চি ( এক ইঞ্চি লম্বা, এক ইঞ্চি চওড়া ) স্থানের উপর বায়ুর চাপ প্রায় সাড়ে সাত সের। এই হিসাবে আমাদের সমস্ত দেহের উপর আমরা সর্ব্বক্ষণ কিঞ্চিদধিক সওয়া চারি শত মণ চাপ বহন করিতেছি ! মানুষ বিশ ত্রিশ ফুট জলের নীচে ডুব দিলে তার কষ্ট বোধ হয় ! জলের ভার যেন তাহাকে চাপিয়া ধরে। কিন্তু সমুদ্রের গভীর জলে শত শত ফুট নীচে কত মৎস্যাদি প্রাণী অবাধে বিচরণ করিতেছে ! সবই অভ্যাসের কথা। ঐ সমস্ত মৎস্যের দেহ গভীর জলের ভীষণ চাপ সহ্য করিবার মত করিয়া গঠিত। গভীর জলের কোন কোন মাছ ডাঙায় তুলিলে তৎক্ষণাৎ ফাটিয়া মরিয়া যায়। কেন না, তাহারা এত বেশী চাপে বাস করিতে অভ্যস্ত যে, বায়ুর চাপ কমিলে তাহাদের দেহ ফুলিয়া উঠিতে বাধ্য। উপর

আকাশে বায়ু অনেক পাতলা ও তাহার চাপও অনেক কম। সেই জন্য বহু উর্দ্ধে উঠিলে কম চাপে মানুষেরও গা ফাটিয়া রক্ত পড়ে। একটা কথা মনে রাখিও যে বায়ুর চাপ আমাদের দেহের উপর চতুর্দ্দিক হইতে পড়িতেছে। তাহা ছাড়া, আমাদের দেহগহ্বরেও যথেষ্ট বায়ু আছে। অতএব চাপ চারিদিকে—বাহিরেও চাপ, ভিতরেও চাপ। এই সব কারণে আমরা বায়ুর চাপ বুঝিতে পারি না।

দুই মুখ খোলা নল জলে ডুবাইলে কি হয় তাহার কথা উপরে বলিয়াছি। বাহিরে যতটা জল ভিতরেও ঠিক ততটা জল উঠিবে। এখন যদি নলের বাহিরের মুখে মুখ লাগাইয়া শোষণ কর ত দেখিবে যে জল উঠিয়া তোমার মুখের মধ্যে আসিবে। এরূপ কেন হয়? তোমার মুখ দিয়া তুমি নলমধ্যস্থ বায়ু শুষিয়া লইলে তাহাতেই বাহিরের বায়ুর চাপে জল তোমার মুখ অবধি উঠিয়া আসিল। তোমার হাতের কোনও মাংসল জায়গায় মুখ লাগাইয়া যদি শোষণ করিয়া বায়ু সরাইয়া দাও, দেখিবে যে সেখানটা ফুলিয়া উঠিবে। বেশীক্ষণ শোষণ কর ত রক্ত বাহির হইবে।

**বায়ুর চাপ সম্বন্ধে গ্যালিলিওর পর্য্যবেক্ষণ** —সেকালে প্রসিদ্ধ পণ্ডিত গ্যালিলিও লক্ষ্য করিয়াছিলেন যে পাম্প লাগাইয়া জল তুলিতে চেষ্টা করিলে জল চৌত্রিশ ফুটের উপর কিছুতেই উঠে না। গ্যালিলিও ইহার কারণ স্থির করিতে পারেন নাই। কিন্তু পরে সেই কারণ নির্ণীত হইয়াছে। বায়ুর চাপের অর্থ আমাদের মাথার উপর পঁচিশ ক্রোশ পুরু বায়ুমণ্ডলের ভার। এক বর্গ-ইঞ্চির উপর সেই ভার সাড়ে সাত সের। তাহা হইলে এক বর্গ-ইঞ্চির উপর যতটা উঁচু জল সাড়ে সাত সের ওজনের

হইবে ততটা জলকেই বায়ুর চাপ ধরিয়া রাখিতে পারিবে, তাহার বেশী নহে।



১৬। গ্যালিলিও

**বায়ুর চাপ সম্বন্ধে টরিসেলির আবিষ্কার**—গ্যালিলিওর শিষ্য টরিসেলি (Torricelli) বিষয়টি আলোচনা করিয়া নানা পরীক্ষা দ্বারা প্রমাণ করিয়াছিলেন যে, পাম্পের দ্বারা চৌত্রিশ ফুট জল উঠিবে বলিয়া সব তরল পদার্থ কিন্তু চৌত্রিশ ফুট উঠিবে না। কতটা উঠিবে নির্ভর করিতেছে সেই পদার্থের আপেক্ষিক গুরুত্বের উপর। পারদের ওজন জলের সাড়ে তের গুণ। পারদ উঠিবে মাত্র ত্রিশ ইঞ্চি। এই তথ্য হইতেই সৃষ্টি হইল চাপমান যন্ত্র।

**চাপমান যন্ত্র** ( Barometer )—একমুখবন্ধ বত্রিশ ইঞ্চি লম্বা একটা কাচের নল পারা দিয়া ভরিয়া ফেল। তারপর খোলা মুখটা আঙ্গুল দ্বারা বন্ধ করিয়া একপাত্র পারার ভিতরে উল্টাইয়া দাও। আঙ্গুল সরাইয়া লইলে দেখিবে যে খানিকটা পারা নামিয়া গিয়াছে, কিন্তু কম-বেশী ত্রিশ ইঞ্চি পারা নলের মধ্যে দাঁড়াইয়া রহিয়াছে। পাত্রের পারার উপর যে পঁচিশ ক্রোশ বায়ুমণ্ডলের চাপ পড়িতেছে, সেই চাপই পাত্রস্থ পারদের মধ্য দিয়া উর্দ্ধদিকে পরিচালিত হইয়া নলমধ্যে ত্রিশ ইঞ্চি দৈর্ঘ্যের পারদস্তম্ভ তুলিয়া ধরিয়া আছে। সুতরাং ঐ পারদ স্তম্ভের ওজন বাতাসের চাপের সমান। ইহাই হইল

টরিসেলির আদি চাপমান যন্ত্র বা ব্যারমিটার। বলা বাহুল্য যে, পারদের বদলে সমান লম্বা জলপরিপূর্ণ নল লইয়া জলের উপর উল্টাইয়া ধরিলে উহা হইতে একটুও জল পড়িবে না।

**ব্যারমিটারের ব্যবহার**—বায়ু-চাপের পরিমাপের জন্য ব্যারমিটার ব্যবহৃত হয়। বায়ুর চাপ প্রধানতঃ দুই কারণে কম-বেশী হয়। প্রথম কারণ, স্থানের উচ্চতা। যত উপরে যাইবে, বায়ু স্বভাবতঃ তত হালকা হইবে, তাহার চাপ তত কমিবে। সুতরাং কলিকাতা অপেক্ষা রাঁচিতে বায়ুর চাপ কম, রাঁচি অপেক্ষা দার্জ্জিলিংয়ে কম, দার্জ্জিলিং অপেক্ষা তিব্বতে আরও কম। যত উচ্চে যাইবে, ব্যারমিটারের পারাও তত নামিবে। অতএব বুঝিতে পারিতেছ যে পারার স্তম্ভের উচ্চতা দেখিয়া পৃথিবীর যে কোন স্থানের উচ্চতা নির্দ্ধারণ করা যায়। উড়োজাহাজ চালাইতে হইলে উচ্চতার নির্দ্ধারণ একান্ত আবশ্যক এবং সেখানেও ব্যারমিটার সাহায্যেই উচ্চতা নির্ণীত হয়।



১৭। ব্যারমিটার

বায়ুর চাপ কম-বেশী হইবার দ্বিতীয় কারণ এই,—বায়ু নানা উপাদানে গঠিত, জলের বাষ্প তাহার অন্যতম। এই বাষ্প অপেক্ষাকৃত হালকা জিনিস। ইহার ভাগ বৃদ্ধি পাইলে বায়ুর গুরুত্ব সঙ্গে সঙ্গে কমিয়া যায়। ভার কমিলেই চাপ কমিল। চাপ কমিলেই আর ত্রিশ ইঞ্চি পারার স্তম্ভকে ধরিয়া রাখিতে পারিবে না। তোমার ব্যারমিটারে

পারা নামিয়া যাইবে। গরম বাতাসে অধিক জলীয় বাষ্প থাকে। গরম বাতাসের চাপ কম। শীতল বাতাসে জলীয় বাষ্প কম থাকে। উহার চাপ বেশী। একদিন কলিকাতার আবহাওয়া আফিসে ব্যারমিটার দ্রুত নামিতে লাগিল। ইহা দেখিয়া আবহাওয়া আফিসের অধ্যক্ষ তৎক্ষণাৎ বুঝিলেন যে বায়ুতে জলীয় বাষ্পের পরিমাণ দ্রুত বাড়িতেছে। অর্থাৎ শীঘ্রই ঝড় তুফানের সম্ভাবনা। তিনি বন্দরে বন্দরে তার করিয়া খবর দিলেন। মাঝি মাল্লাদের সাবধান করিয়া দেওয়া হইল। জাহাজে কাপ্তেনের নিকটেই ব্যারমিটার থাকে। সেই যন্ত্র দেখিয়া তিনি নিজেই বুঝিতে পারেন কখন বিপদের আশঙ্কা আছে। সময় থাকিতে সাবধান হইতে পারেন। অতএব, ব্যারমিটারের উপকারিতা কত বেশী তাহা তোমরা সহজেই বুঝিতেছ।

**বায়বীয় পদার্থের চাপ ও আয়তনের পরস্পর সম্বন্ধ**—কোন বায়বীয় পদার্থের উপর চাপ পড়িলে তাহার আয়তন কমিয়া যায়, তাহার দেহের কণাগুলি আরও ঘনসন্নিবিষ্ট হইয়া যায়—এক রাশি তূলাকে কলে চাপ দিয়া যে রকম বস্তাবন্দী করা হয়। এই কারণেই আকাশের বায়ুমণ্ডলের নীচের স্তরগুলি উপরের স্তরের বায়ুর তুলনায় ঘনতর হইয়া থাকে।

**বৈজ্ঞানিক বয়েলের আবিষ্কৃত নিয়ম বা সূত্র**—তাপের কোন কম-বেশী না করিয়া কোন স্থানে আবদ্ধ বায়ুর উপর চাপ যত বাড়ান যায় তাহার আয়তন সেই অনুপাতে কমিয়া যায়। চাপ যদি দ্বিগুণ কর তবে আয়তন অর্দ্ধেক হইবে, চাপ যদি অর্দ্ধেক কর ত আয়তন দ্বিগুণ হইবে।

**জল ও বায়ুসংক্রান্ত দুইটি যন্ত্র**—তোমরা সকলেই পাম্প বা শোষক যন্ত্র দেখিয়াছ। ইহার ভিতরে কি আছে, কিরূপে ইহা

কাজ করে, তাহা দেখাইবার জন্য চারিটি চিত্র দেওয়া হইল। পাম্প যন্ত্রটি মোটামুটি তোমাদের পরিচিত পিচকারী জাতীয়।

১। **পাম্প** ( Pump )—ইহার প্রধান ভাগ দুইটি। একটি পিচকারীর মত **চোঙা** ( cylinder ) ও দ্বিতীয়টি তাহার মধ্যে উপর-নীচে চালাইবার একটি **ডাঁটি** (piston) ; জল ভিতরে আসিবার একটি পথ আছে পিচকারীর মুখের মত। জল বাহির হইবার আর একটি পথ



১৮। পাম্প

আছে উপর দিকে। ডাঁটির মাথায় ও চোঙার উপর একটি করিয়া **কপাট** বা **ঢাকন** ( valve ) আছে ; তাহা কেবল উপরের দিকে খোলে, নীচের দিকে খোলে না। ডাঁটি টানিলে বাহিরের বায়ুর চাপে নীচের ছিদ্র দিয়া জল উঠিয়া আসিবে। ডাঁটি ঠেলিলে তাহার মাথার ঢাকন খুলিয়া যাইবে, জল চোঙার উপরিভাগে চলিয়া যাইবে। আবার ডাঁটি টানিলে উপরের জলটা উপরের ছিদ্র দিয়া বাহির হইয়া যাইবে, নীচের ছিদ্র দিয়া নূতন জল উঠিয়া আসিবে। তখন ডাঁটির মাথার ঢাকন বন্ধ হইয়া গিয়াছে। এইরূপ অনবরত ডাঁটি উপর নীচে চলিবে,

আর জল নীচের ছিদ্র, ডাঁটির মাথার ঢাকন ও উপরের ছিদ্র দিয়া আসিয়া অবশেষে বাহির হইতে থাকিবে।

২। **সাইফন** ( Siphon )। ইহার মধ্যে **ডাটি** ( piston ) নাই, শুধু একটি নল। ইংরেজী U অক্ষরের আকারের অসমান বাহুবিশিষ্ট একটি বাঁকা কাচের নল সংগ্রহ কর। নলের যে মুখ দিয়া হয় খানিকটা জল ভিতরে ঢাল। দেখিবে যে নলের দুই বাহুতে বা শাখাতে জল সর্ব্বদা সমান থাকিবে, কখনও একদিকে উঁচু একদিকে নীচু হইবে না। নলের দুই মুখেই বায়ুর চাপ সমান, সুতরাং জল সমান থাকিতেই হইবে। এখন ছোট বাহুর মুখ বন্ধ করিয়া জল ঢালিতে ঢালিতে নলের দুই দিকের কাণা পর্য্যন্ত ভরিয়া ফেল। তার পর দুই মুখ আঙ্গুল দিয়া বন্ধ করিয়া নলটিকে উল্টাও। উল্টাইয়া এক মুখ এক গেলাস জলের মধ্যে ডুবাইয়া আঙ্গুল সরাইয়া লও। পরে দ্বিতীয় মুখের আঙ্গুলও সরাও।



১৯। সাইফন

দেখিবে যে দ্বিতীয় মুখ দিয়া জল বাহির হইতে থাকিবে যতক্ষণ না তোমার গেলাস খালি হইয়া যায়। এইভাবে সহজেই উপর হইতে নীচে তরল পদার্থ স্থানান্তরিত করা যায়। ছোট শাখাটি সর্ব্বদা উপরের পাত্রে রাখিতে হয়। সাইফন দ্বারা কখনই নীচ হইতে উপরে অথবা একই উচ্চতায় জল পাত্রান্তর করা যায় না।

**Questions**

1. State the physical properties of air. How would you show that air exerts pressure (*a*) downwards, (*b*) upwards and (*c*) in all directions?
2. Describe the experiment of Torricelli regarding the pressure of air.
3. What is the utility of a barometer?
4. Explain the principles of the air-pump and the siphon.

---

# দ্বিতীয় অধ্যায়

## শক্তি ( Energy )

**গতিশক্তি ও স্থৈতিক শক্তি** ( Kinetic and potential energy )—শক্তি বলিলে কার্য্য করিবার ক্ষমতা বুঝায়। ক্রিয়াতেই শক্তির প্রকাশ। পদার্থ শক্তির বাহন। পৃথিবীতে আমরা কাজ করি, কেন না কাজ করিবার শক্তি আমাদের আছে। তুমি একটা ঢিল ছুড়িলে, সেই ঢিল গিয়া দেয়ালে লাগিল। তোমার শক্তি আছে বলিয়া ঢিল ছুড়িতে পারিলে। ঢিল তোমার নিকট হইতে শক্তি পাইয়া দেয়ালকে আঘাত করিল। ঢিলের এই শক্তি গতিমূলক। তোমার দেহের পেশী কুঞ্চিত করিয়া তুমি সেই **গতিশক্তি** (kinetic energy) ঢিলটিকে দিয়াছ। ঢিল দেয়ালে লাগিয়া মাটিতে পড়িয়া গেল। কিন্তু তাহার যে শক্তি ছিল তাহা কি নষ্ট হইয়া গেল? নষ্ট হইয়া যায় নাই; কেন না, শক্তির ধ্বংস নাই। যেখানে দেয়ালে লাগিয়াছিল বা যেখানে মাটিতে পড়িল, সেখানে দুই বস্তুর পরস্পর সংঘাতে তাপ উৎপন্ন

